**(৯৬) ভগবান মারীচ অদিতির কাছে কিভাবে দুষ্যন্তের পরিচয় দিয়েছিলেন ?**

মারীচাশ্রমে রাজা দুষ্যন্ত শকুন্তলা এবং পুত্রের সঙ্গে মিলিত হয়ে ভগবান মারীচের সঙ্গে সাক্ষাৎ করতে গেলে তিনি অদিতির কাছে দুষ্যন্তের পরিচয় এই ভাবে দেন — দুষ্যন্ত ইন্দ্রের সমস্ত যুদ্ধবিগ্রহের প্রধান সহায় এবং অগ্রগামী ; তিনি পৃথিবীর পালনকর্তা এবং তাঁর ধনুর্বলে ইন্দ্রের যাবতীয় কাজ সমাধা হয়। ফলতঃ এঁরই কল্যাণে ইন্দ্রের বজ্র তাঁর কাছে অলঙ্কার মাত্র হয়ে আছে।

**(৯৭) দুষ্যন্ত কখন বুঝলেন যে তিনি শাপের প্রভাবে শকুন্তলাকে অকারণ প্রত্যাখ্যান করেছিলেন ?**

নাটকের সপ্তম অঙ্কে দুষ্যন্ত দানববিজয়ের পর স্বর্গ থেকে ফেরার পথে হেমকূট পর্বতে মহর্ষি মারীচের আশ্রমে আসেন তাঁকে শ্রদ্ধা জানাতে। সেখানেই নিজের পুত্র এবং শকুন্তলার সঙ্গে মিলিত হন। দুষ্যন্ত ভগবান মারীচের কাছে জানতে চান — কেন তাঁর স্মৃতিভ্রংশ হয়েছিল এবং কেনই বা আংটি ফিরে পাবার পর তাঁর স্মৃতি পুনরায় ফিরে আসে। তখন ভগবান মারীচ তাঁকে জানান যে দুর্বাসার শাপের কারণেই রাজা শকুন্তলাকে অকারণে প্রত্যাখ্যান করেছেন। এইভাবে তিনি তাঁকে অপরাধবোধের গ্লানি থেকে মুক্ত করেন।

**(৯৮) "শ্রদ্ধা বিত্তং বিধিশ্চেতি ত্রিতয়ং তৎ সমাগতম্" — কে, কি উপলক্ষ্যে এই কথা বলেছিলেন ? 'শ্রদ্ধা', 'বিত্ত' এবং 'বিধি' পদে কাদের ইঙ্গিত করা হয়েছে ?**

মহর্ষি ভগবান মারীচ আলোচ্য কথাটি বলেছিলেন। মারীচের আশ্রমে রাজা দুষ্যন্ত শকুন্তলা এবং পুত্রের সঙ্গে মিলিত হলেন। অতঃপর ভগবান মারীচের আশীর্বাদ প্রার্থনা করতে গেলে তিনি তাঁদের তিনজনকে একত্রে উপস্থিত দেখে 'শ্রদ্ধা, বিত্ত এবং বিধি একত্রে মিলিত হল' বলে মন্তব্য করেছিলেন।

এখানে 'শ্রদ্ধা' বলতে শকুন্তলাকে, 'বিত্ত' বলতে সর্বদমনকে এবং 'বিধি' বলতে দুষ্যন্তকে নির্দেশ করা হয়েছে। শ্রদ্ধা (ভক্তি), বিত্ত (শাস্ত্রীয় কাজের দ্রব্য) এবং বিধি (অনুষ্ঠান) — এই তিনের একত্র সমাবেশে যেমন যজ্ঞীয় কাজের সম্পূর্ণতা, তেমনি দুষ্যন্ত শকুন্তলা এবং সর্বদমনের মিলনে তাঁদের জীবনের পরিপূর্ণতা এল — এই বক্তব্য।

**(৯৯) দুষ্যন্তের পুত্রের নাম সর্বদমন কেন রাখা হয়েছিল ? পরবর্ত্তী কালে তিনি কি নামে পরিচিত হয়েছিলেন ?**

স্বর্গে অসুরবিজয়ের পর ফেরার পথে রাজা দুষ্যন্ত মারীচের আশ্রমে তাঁর পুত্রের সঙ্গে মিলিত হলেন। তাঁর এই পুত্র মারীচের আশ্রমেই জন্মগ্রহণ করেছিল। ছোটবেলাতেই আশ্রমের সব প্রাণীকে দমন করায় এই শিশু সকলের কাছে 'সর্বদমন' নামে পরিচিত হয়। ভগবান মারীচ রাজা দুষ্যন্তকে এই কথা জানালেন এবং সেই সঙ্গে এও বললেন যে ভবিষ্যতে সমস্ত জগতের ভরণপোষণহেতু এই পুত্রই 'ভরত' নামে জগতে খ্যাত হবে।

**(১০০) পূজনীয় মারীচ এবং অদিতি শকুন্তলাকে কি আশীর্ব্বাদ করেছিলেন ?**

রাজা দুষ্যন্তের সঙ্গে পুনর্বার মিলিত হয়ে শকুন্তলা স্বামী-পুত্রের সঙ্গে পূজনীয় মারীচ

এবং অদিতিকে প্রণাম করলে মারীচ — তার স্বামী ইন্দ্রের মত, পুত্র ইন্দ্রপুত্র জয়ন্তের মত ; সুতরাং তার ইন্দ্রাণীর মত অবৈধব্যের বর ছাড়া আর কিছু পাওয়ার নেই — এই বলে শকুন্তলাকে ইন্দ্রাণীর মত মঙ্গলবতী হওয়ার আশীর্বাদ করলেন। অদিতি তাকে স্বামীর আদরিণী হওয়ার এবং তার পুত্রের দীর্ঘায়ু হয়ে দুই কুলের গৌরববৃদ্ধির আশীর্বাদ করেছিলেন।

(১০১) **দুষ্যন্ত-শকুন্তলার পুনরায় মিলন হয়েছে — এই সংবাদ মহর্ষি কণ্বকে জানানোর জন্য কে, কাকে পাঠিয়েছিলেন ?**

মারীচাশ্রমে দুষ্যন্ত-শকুন্তলার পুনরায় মিলন হলে অদিতি ভগবান মারীচকে মহর্ষি কণ্বকেও এই শুভ বৃত্তান্ত জানাতে অনুরোধ করেন। কণ্ব তপস্যার প্রভাবেই সব জানতে পারবেন — এটা জেনেও মারীচ গালব নামে তাঁর এক শিষ্যকে আকাশপথে গিয়ে কণ্বকে এই বৃত্তান্ত জানানোর আদেশ দিলে শিষ্য তা পালন করেন।

# শ্লোকসূচী